# ভিখারী

## সামাজিক উপন্যাস।

শ্রীদেবীপ্রসন্ন রায় চৌধুরী প্রণীত।

"It is true that a little philosophy inclineth Man's mind to atheism, but depth in philosophy bringeth men's minds about to religion" *Bacon.*

"We should always be in no other than the state of a penitent, because the most righteous of us is no better than a sinner."

"Advice should proceed fron a desire to improve, never from a desire to reproach." *Burke.*

"There is a soul of goodness in things evil
"If one had power to distil it out." *Shakespeare.*

দ্বিতীয় সংস্করণ।

কলিকাতা,

সমর্থকোষ প্রেসে, সেন এণ্ড সন্‌স্ কর্ত্তৃক মুদ্রিত,

ও ২১০।৪ কর্ণওয়ালিস ষ্ট্রীট হইতে

গ্রন্থকার কর্ত্তৃক প্রকাশিত।

বৈশাখ—১২৯৫।

*All rights reserved.*

# উৎসর্গ।

---

## স্নেহময়—শ্রীযুত বাবু অমৃতলাল গঙ্গোপাধ্যায়।

ভাই অমৃত,

তুমি নির্ব্বোধের ন্যায় কাঙ্গালের কুটীরে প্রবেশ করিয়াছ। কালের দুর্জ্জয় পরাক্রমে দিন দিন আমি কাঙ্গাল হইয়া পড়িতেছি। আমি নানা প্রকার আন্দোলনের স্রোতে গা ঢালিয়া চলিয়াছি, আমার গৃহ-ভাণ্ডার যে একেবারে শূন্য, সে দিকে দৃক্‌পাত্ নাই। প্রেম বল, ভক্তি বল বা বিশ্বাস বল, এ সকলের অভাবে, দেখ, আমি দিন দিন কেমন মলিন হইয়া পড়িতেছি! আন্দোলনে পড়িয়া ভক্তি গেল, শিক্ষা গেল, বিনয় গেল, ভালবাসা গেল, সকল গেল,—আমি একেবারে দরিদ্র হইয়া পড়িলাম। পৃথিবীর সকল শিক্ষার মূলশিক্ষা মানবহৃদয় অধ্যয়ন, সকল উদ্দেশ্যের সার উদ্দেশ্য পরের জন্য জীবন সমর্পণ। বর্ত্তমান আন্দোলনে আমার নিকট এ সকল বাতুলের কথা বলিয়া বোধ হইতেছে। এখন আমি পাপীকে ঘৃণা করিতে শিখিয়াছি,— অহঙ্কারে আত্মা স্ফীত হইয়াছে। সংসারের ক্ষণস্থায়ী যশ মানের আশা-কুহকে ভুলিয়া আমার হৃদয়ের স্বর্গীয় অমূল্য আভরণ সকল বিক্রয় করিয়াছি,— আমি দরিদ্র হইতেও আজ দরিদ্র তুমি নির্ব্বোধের ন্যায় কাঙ্গালের ঘরে পদনিক্ষেপ করিয়াছ।

আমার এই দুরবস্থার সময় আমি একটী সুখ-স্বপ্ন দেখিতেছি,-তোমার পবিত্র স্নেহ, কি নির্ম্মলভাব ধারণ করিয়া আমাকে আলিঙ্গন করিতে আসিতেছে। আমার সর্ব্বস্ব গিয়াছে,—কিন্তু পাইয়াছি, কেবল তোমার ভালবাসা। এ ভালবাসাও আমার রাখিবার স্থান নাই, কারণ আমার হৃদয় প্রেমশূন্য। তুমি বিজ্ঞ,তুমি কি না বুঝিতেছ? আমার হৃদয়ের মধ্যে যে দারুণ অনুতাপাগ্নি দিন দিন প্রজ্জ্বলিত হইয়া উঠিতেছে, মনে হয়, এ অগ্নি আমার মনের সকল আভরণ দগ্ধীভূত করিয়া ফেলিবে। আমার অন্তরের পিপাসা এ জন্মে আর মিটিল না! জীবনের আর সকল বাসনার কথা দূর হউক, আমি মানুষকেও ভালবাসিতে পারিলাম না;—আমি প্রেমশূন্য নারকী। পৃথিবীর চতুর্দ্দিক্ যখন তন্ন তন্ন করিয়া অনুসন্ধান করি, তখন দেখি নিঃস্বার্থ ভাবে আমি কাহাকেও ভালবাসিতে পারি নাই।—আমি বন্ধুশূন্য, প্রেমশূন্য,—আমিই সংসারের যথার্থ দরিদ্র। তোমার নির্ম্মল ভালবাসার সহিত বিনিময় করিতে পারি, আমার হৃদয়-ভাণ্ডারে এমন কিছুই নাই!!

আমি হিন্দুস্থানে জন্ম গ্রহণ করিয়াছি ;—অতিথির মন তুষ্ট করা ভারতের সকল ধর্ম্মের সার ধর্ম্ম। তুমি দরিদ্রের কুটীরে আসিয়াছ ;—কিন্তু আমি কি দিয়া তোমার মন রাখিব ? তুমি সংসারের কত অমূল্য রত্নকে হৃদয়ের ভূষণ করিয়া রাখিয়াছ ; রত্নের আর তোমার অভাব নাই। যে সংসারের বহুল রত্নের অধিকারী, তাহার নিকট সামান্য মৃৎখণ্ড নিতান্ত উপেক্ষনীয়, তাহা জানি। কিন্তু দরিদ্র তোমাকে আর দিবে ? তাই বলিতেছিলাম, নির্ব্বোধের ন্যায় তুমি দরিদ্রের কুটীরে আসিয়াছ।

আজ তোমার নিকটে এতগুলি কথা বলিতেছি কেন ? তোমার হৃদয় আমি চিনিয়াছি,—তোমাকে আমি বুঝিয়াছি।—বুঝিয়াছি, ব্রহ্মাণ্ডের সকল আভরণ খুলিয়া রাখিয়া তুমি আমার প্রদত্ত সামান্য মৃৎখণ্ডকেও সাদরে হৃদয়ে ধারণ করিবে। যদি আমার এ অনুভূতি ঠিক হইয়া থাকে, তবে ভাই, সকল রত্ন পরিত্যাগ কর,—কালিদাস, সেক্ষপিয়র, স্কট, রেনল্‌ডস ডিকেন্স, থেকারি, বঙ্কিমচন্দ্র, রমেশচন্দ্র, সকল ভুলিয়া যাও। দরিদ্রের কুটীরে রত্নের অহঙ্কারী হইয়া আসিও না ;—সকল ভুলিয়া যাও। তারপর এই সামান্য মৃৎখণ্ডকে ভূষণ করিয়া হৃদয়ে পরিধান কর। যখন তুমি নির্ব্বোধের ন্যায় দরিদ্রের কুটীরে প্রবেশ করিয়াছ,—তখন বলপূর্ব্বক তোমার সমস্ত রত্ন কাড়িয়া এই সামান্য মৃৎখণ্ডকে পরাইয়া দিলেই তোমার উপযুক্ত দণ্ড হয়, লজ্জায় তোমার মুখ মলিন হয়। আজ আমি তাহাই করিব।

আমি যে মৃৎখণ্ডের কথা বলিতেছিলাম, তাহা এই 'ভিখারী' নামে খ্যাত হইয়াছে। মৃত্তিকার জিনিসে আর কি থাকিতে পারে ? 'ভিখারী' মৃত্তিকার দ্বারা গঠিত, তাই মৃৎখণ্ড, ইহাতে আর কিছুই নাই। আজ বলপূর্ব্বক তোমাকে এই মৃৎখণ্ড উপহার দিলাম ;—সংসার হাসিবে, তুমি হাসিবে, তাহা জানি। তুমি হাসিবে, তাহাই আমি দেখিতে চাই ;—আমি সংসারে কেমন বিনিময় করিতে শিখিয়াছি, ইহা বুঝিয়া লোকে ঠাট্টা করিবে, তাহাই শুনিতে চাই। আজ বলপূর্ব্বক 'ভিখারী'-মৃৎখণ্ড তোমার নামে উৎসর্গ করিলাম, তুমি মৃদু মৃদু ভাবে একবার হাস,—আর সেই সঙ্গে সঙ্গে বন্ধু বান্ধব সকলে সায় দিক্। সে চিত্র দেখিয়া দরিদ্র সুখী হউক।

আনন্দ-আশ্রম।<br>মাঘ—১২৮৮।

তোমার স্নেহ-ভিখারী,<br>শ্রীদেবীপ্রসন্ন—

# ভিখারী।

## প্রথম পরিচ্ছেদ

### নদী-বক্ষে।

আষাঢ় মাস,—মেঘ হতে অবিশ্রান্ত জল নামিতেছে। টিপ্ টিপ্ টিপ্;—দিবারাত্রি বৃষ্টি ঝরিতেছে। বাদ্‌লায় বাদ্‌লায় পথঘাট সব কর্দ্দমময় হইয়া গিয়াছিল। ক্রমে ক্রমে চতুর্দ্দিক জলময় হইয়া উঠিয়াছে। জলে জলে নদ,নদী, খাল, বিল, পুকুর প্রভৃতি আহ্লাদে উথলিয়া উঠিতেছে;—আর তীরের বাঁধ মানে না,—মত্ত হইয়া তীর অতিক্রম করিয়া চলিয়াছে। পাহাড় পর্ব্বতের সন্নিকটস্থ যে সকল নদী দুমাস পূর্ব্বে শুষ্কপ্রায় ছিল,আজ সে সকলের তেজের পরিমাণ করা যায় না। বক্ষে প্রস্তর, বৃক্ষ প্রভৃতি ধারণ করিয়া স্ফীত-কলেবরে অবিশ্রান্ত নদী-স্রোত চলিয়াছে। কোথায় চলিয়াছে? সাগর-সঙ্গমে। এত উৎসাহ, এত উদ্যম, এত তেজ কি চিরকাল স্থায়ী হইবে? আজ আকাশ ভাঙ্গিয়া পড়িয়াছে, কিন্তু আর কি গগনে সূর্য্যোদয় হইবে না;—আর কি এ আকাশের মেঘের অবস্থা পরিবর্ত্তিত হইবে না;—নদী, সরোবর প্রভৃতি সকলেই জানে, এ অবস্থা স্থায়ী নহে;—আবার উৎসাহ কমিয়া যাইবে, আবার শূন্য বক্ষে এক দিন বালুকণা রাজত্ব করিবে। মেঘ সম্বৎসর সমভাবে উৎসাহ দিবে না, তাহা ঠিক, কিন্তু তাতে আজ কি? ভাবী নৈরাশ্যের চিত্র স্মরণ করিয়া কে বর্ত্তমান সুখের সময় ক্রন্দন করিতে বসে? আকাশ হইতে ক্রমাগত মেঘ খসিয়া পড়িতেছে, নদ নদী ভবিষ্যৎ ভুলিয়া, বর্ত্তমান সুখে উথলিয়া, তীর উল্লঙ্ঘন করিয়া চলিয়াছে। কার সাধ্য থামায়!

আষাঢ় মাসে এক দিকে এত আমোদ, এত উৎসাহ; কিন্তু অন্য দিকে যারপর নাই কষ্ট। অসহ্য গ্রীষ্ম-যাতনায় লোক,প্রাণী কষ্ট পাইতেছিল,এক দিন দুদিনের জলে সে কষ্ট দূর হইয়াছে, লোকের বৃষ্টির সাধ মিটিয়াছে। পথে

চলা যায় না; হাঠ বাজার আর মেলে না। আহারের দ্রব্যাদি ঘটে না। মাটের ঘাস জলে ডুবিয়া গিয়াছে, গরু বাছুর আর চরিতে পায় না, আহার পায় না। মৎস্য নূতন জল পাইয়া জীবন পাইয়াছে, কিন্তু মানুষ ও প্রাণীর আহার মিলে না। ঘরের চাল দিয়া জল পড়িয়া পড়িয়া বিছানা কাপড় প্রভৃতি সব ভিজিয়া রহিয়াছে,—রৌদ্র অভাবে লোকের অশেষ কষ্ট। স্ত্রী লোকের গৃহকার্য্য সকল সমাধা করিতে হইবে, সমস্ত জল তাহাদের মস্তকে শুষ্ক হইয়া যাইতেছে। কর্দ্দমে পথ দুর্গম,নদী-পথে দাঁড়ী মাজীরা ভিজিয়া ভিজিয়া অবসন্ন হইয়া পড়িতেছে,হাত পা শীতল। কি কষ্ট? লোকের কোন কার্য্যই স্থগিত থাকিবার নয়, কারণ অর্থই জীবন পথের মূল প্রবর্ত্তক। কাজ করিতেই হইবে, নচেৎ চলে না। এত কষ্ট সহ্য করিয়াও মানুষ কাজে ব্যস্ত হইতেছে। বর্ষাকালে কত কষ্ট!

এই দৃশ্যে আমরা আর একটী দৃশ্য মিলাইব। এই আষাঢ় মাসে অবিশ্রান্ত বৃষ্টি পড়িতেছে, লোকের পক্ষে সহ্য করা এক প্রকার অসম্ভব হইয়া পড়িয়াছে। এই দুর্দ্দিনেও এক খানি নৌকা নদী-পথে চলিতেছে। কলিকাতায় আসিবার নদী-পথ, কিম্বা অন্য কোন বাণিজ্যোদ্দেশে যাতায়াতের পথের কথা বলিতেছি না; কারণ সে সকল পথে স্বার্থের জন্য অবিরত নৌকা যাতায়াত করিয়া থাকে। একটী সামান্য গ্রামের নিকটস্থ একটী ক্ষুদ্র নদী দিয়া এক খানি নৌকা যাইতেছে। নৌকা কোথা হইতে আসিল, কোথায় যাইবে, তাহা আমরা এখন বলিব না। এই নৌকায় দুই জন আরোহী, দুইজনই অল্পবয়স্ক;—একটী সুস্থ আর একটী বিষম জ্বর রোগে পীড়িত। সমস্ত আকাশে জলকণা বায়ুর সহিত উড়িয়া বেড়াইতেছে,—সমস্ত শীতল, কিন্তু এই নৌকার ভিতরে এক জনের শরীর হইতে যেন অগ্নিকণা নির্গত হইতেছে। সুস্থ যুবক পীড়িত বন্ধুর পার্শ্বে বসিয়া ধীরে ধীরে বাতাস করিতেছেন।

বাবুর পীড়া অত্যন্ত কঠিন হইয়া পড়িয়াছে, নৌকার মাজীরাও তাহা বুঝিতে পারিতেছে। তাহারা বাবুর বিপদে চতুর্দ্দিক আঁধার দেখিতেছে। কিন্তু তাহারা কি করিবে, একমাত্র উপায় বাবুকে বাড়ীতে উপস্থিত করা। তাই মাজীরা বৃষ্টি না মানিয়া অবিরত সঘন দাঁড় ফেলিয়া নৌকা চালাইয়া যাইতেছে।

নৌকায় কোন প্রকার ঔষধ নাই, পথ্য নাই। আজ ৫।৬ দিন যুবকের

জ্বর হইয়াছে, ইহার মধ্যে কোন প্রকার ঔষধ মিলে নাই। প্রথম দুই দিন অবহেলায় গত হইয়াছে. তৃতীয় দিন হইতে আকাশ ভাঙ্গিয়া পড়িয়াছে। বন্ধু এই বৃষ্টির মধ্যেও অনেক গ্রামে কবিরাজ অন্বেষণ করিতে গিয়াছিলেন; কিন্তু নদী-তীর প্রায়ই নিম্নশ্রেণীর লোকের বাস, কোন স্থানেই কবিরাজ মিলে নাই। অদ্য রোগী নিতান্ত অস্বাভাবিক অবস্থায় উপস্থিত। পার্শ্বস্থ বন্ধু সকলি বুঝিতে পারিতেছেন, কিন্তু কি করিবেন? সেই অবিশ্রান্ত বৃষ্টিধারা মস্তকে লইয়া আবার নদী-তীরস্থ গ্রামে ঔষধ কিম্বা কবিরাজ অন্বেষণে যাইতে প্রস্তুত হইয়াছেন। মাঝীরা আজ্ঞানুসারে একটী ছোট নদীর তীরে নৌকা খানি বাঁধিল। বন্ধু নৌকা হইতে নামিয়া গ্রামে চলিলেন।

উপায়হীন বন্ধু এবাড়ী হইতে ওবাড়ী, ওবাড়ী হইতে অন্য বাড়ী, এই প্রকার গ্রামের বাড়ী বাড়ী, দ্বারে দ্বারে যাইয়া কাতরস্বরে 'এ গ্রামে বৈদ্য আছে কি না,' জিজ্ঞাসা করিতে লাগিলেন। কিন্তু গ্রামের সকলেই দরিদ্র, এ গ্রামে বৈদ্য থাকিবার সম্ভাবনা কি? সকলেই বলিল, এ গ্রামে বৈদ্য নাই, কিন্তু এ স্থান হইতে এক প্রহরের দূরে ভদ্র লোকের আবাস আছে, সেখানে বৈদ্য ও কবিরাজ আছে। বন্ধু কি করিবেন, কিছুই ভাবিয়া ঠিক পাইলেন না। ক্রমে ক্রমে গ্রামের একটী একটী লোক আসিয়া এক স্থানে একত্রিত হইতে লাগিল। এই অবিশ্রান্ত বৃষ্টির মধ্যেও কৃষকশ্রেণী এই অসহায় যুবকের দুঃখে দুঃখিত হইয়া এক স্থানে একত্রিত হইল। সকলেই ভাবিতে লাগিল, কি উপায়ে এই বিপন্ন যুবকের উপকার করা যাইতে পারে। অবশেষে সকলেই ঠিক করিল যে, রোগীকে এক বাড়ীতে উঠাইয়া, বৈদ্য আনিতে লোক পাঠান হউক। বন্ধু ইতস্ততঃ ভাবিতেছিলেন, এমন সময়ে কৃষকদিগের মধ্য হইতে এক জন কৃষক মোটা ভাষায় বলিল,—"মহাশয় ভাবেন কি, আমি এই বৈদ্য আনিতে চলিলাম, আপনি রোগীকে সাবধানে আমার বাড়ীতে তুলিয়া আনুন। বন্ধু কৃষকের কথা শুনিয়া অত্যন্ত সন্তুষ্ট হইলেন, এবং পীড়িত বন্ধুকে অগত্যা সেই কৃষকের বাড়ীতে তুলিয়া আনিতে নৌকায় গমন করিলেন।

# দ্বিতীয় পরিচ্ছেদ

## এ কি কল্পনার চিত্র ?

অপরাহ্ন ৪টা বাজিয়া গিয়াছে, কৃপানাথ বাবু আপন পুস্তক বন্ধ করিয়া সামান্য একখানি উড়নী গায়ে দিয়া রাস্তায় বাহির হইয়াছেন। সমস্ত দিবস কি পাঠ করিয়াছেন, স্মৃতিপথে ক্রমাগত তাহাই বারম্বার ভাবিতেছেন। "স্বদেশের হিতের জন্য যাহার জীবন, মৃত্যু, তুমি তাহাকে ভয় দেখাইয়া কি বিচলিত করিতে পার ?" এই কথাটী যেন অন্তরে দৃঢ়বদ্ধ হইয়াছে, আর কি পাঠ করিয়াছেন, তাহা স্মরণ হইতেছে না। সে দিন আর যাহা অধ্যয়ন করিয়াছেন, সে সকল ভুলিয়া গিয়াছেন, কেবল এই একটী পদ অন্তরে বাহিরে জাজ্জ্বল্যমান রহিয়াছে। স্বদেশের জন্য যাহার জীবন, তার আর মৃত্যুর ভয় কি, এই কথাটী যে মহাত্মা বলিয়াছেন, তাঁহার হৃদয়ের অভ্যন্তরে প্রবেশ করিতে কৃপানাথ বাবুর একান্ত ইচ্ছা হইতেছে, ভাবিতেছেন, কি প্রশস্ত হৃদয়ের কথা ! আমি আছি, ক্ষুদ্র মানব নীচ হৃদয় লইয়া জীবন কাটাইতেছি, আমার পক্ষে এপ্রকার উন্নত জীবনের নিগূঢ় তত্ত্ব ভেদ করা অত্যন্ত অহঙ্কারের কথা ! স্বদেশ আর আমি, ইহাতে বিভিন্ন কি ? কিছুই নয়। কারণ আমি আছি, তাই আমার স্বদেশ ; আর আমার স্বদেশ ছিল, তাই আমি আছি। আমার স্বদেশ না থাকিলে আমার অস্তিত্ব থাকিত না, আর আমি না থাকিলে 'আমার দেশ,' একথাও কেহ বলিত না। সুতরাং আমি এবং স্বদেশ একাত্মক কথা। আমার হাত, আমার পা, আমার রক্ত, আমার মাংস যেমন আমার ; আমার দেশ তেমনি আমার। আমার কথা বলিলে আমার স্বদেশের কথাও সেই সঙ্গে সঙ্গে বুঝায়। আমি যদি মানব জাতির জঘন্য শ্রেণীতে মিলিয়া যাই, আমার স্বদেশের নামে কলঙ্ক রটিবে। আমার স্বদেশের নামে কলঙ্ক রটিলে আমার আর মুখ দেখাইবার স্থান থাকিবে না। আমার রোগের ফল যেমন শরীরের রক্ত মাংস ভোগ করে, আমার কলঙ্কের বোঝা আমার স্বদেশের বহন করিতে হয়। সুতরাং আমি এবং আমার স্বদেশ অভিন্ন কথা। স্বদেশই যাঁহার জীবন, স্বদেশই যাঁহার প্রাণ, স্বদেশ ভিন্ন তাঁহার বাঁচিবার আশা কোথায় ? এই

স্বদেশের হিতসাধন করিবার সময় যদি মৃত্যুও আগমন করে, তবে তাহাও এহেন মানবের নিকট তুচ্ছ বলিয়া বোধ হয়। কি উদার কথা, কি মহত্ত্বের পরিচয়!! এই কথা ভাবিতে ২ কৃপানাথ বাবু রাস্তায় বাহির হইয়াছিলেন, মস্তিষ্ক অত্যন্ত বিলোড়িত হইতেছিল ; তাহার স্বীয় জীবনের সহিত এই মহৎ বাক্যের তুলনা করিয়া আপনার প্রতি নিতান্ত ধিক্কার জন্মিতেছিল। রাস্তার বিষয় তাহার স্মরণ নাই, কোথায় যাইতেছেন, তাহা ধারণা নাই। মলিন উড়নী গায়ে, একজোড়া চটী জুতা পায়ে, ভাবিতে ২ কৃপানাথ বাবু অনেক-দূর গিয়াছেন। অনেকদূর যাইয়া একবার চাহিয়া দেখিলেন, যেদিকে প্রত্যহ ভ্রমণ করিতে যাইতেন, অদ্যও সেই দিকেই যাইতেছেন। আবার অন্যমনস্ক হইয়া চলিলেন।

কলিকাতার দুর্গের উত্তরে ইডেন উদ্যান। অপরাহ্নে বৃক্ষের ভিতর দিয়া সূর্য্য-রশ্মি পশ্চিম গগনে যেন অন্ধকারে লুক্কায়িত হইতে যাই-তেছে। ইডেন উদ্যানের কি অপূর্ব্ব শোভা হইয়াছে! চতুর্দ্দিক নিস্তব্ধ হইয়া আসিতেছে, কিন্তু পক্ষীর স্বরে উদ্যান প্রতিধ্বনিত হইতেছে। অদূরে পল্টন বাদ্য নিস্তব্ধ সময়ের গাম্ভীর্য্য বিনাশ করিতেছে। কৃপানাথ বাবু অন্যমনস্ক, সুতরাং স্বাধীনভাবে উদ্যানের চতুর্দ্দিক ভ্রমণ করিয়া দুর্গের পশ্চিমদিকে গমন করিতে লাগিলেন। সেই স্থানে একটী প্রশস্ত পথ, এবং তাহার সংলগ্ন, একটু পূর্ব্বে, একটী অপ্রশস্ত সুন্দর ইষ্টকময় রাস্তা। সেই রাস্তার দুই পার্শ্বে নব দুর্ব্বাদল অপূর্ব্ব সাজে সজ্জিত। এই অপ্রশস্ত রাস্তাটী এত সুন্দর যে, পথিকের এই রাস্তায় ভ্রমণ করিতে সহসাই ইচ্ছা হয়। কৃপা-নাথ বাবু স্বাধীন ইচ্ছার তাড়নায় যাই স্বাধীন ভাবে এই রাস্তায় পদ নিক্ষেপ করিলেন ; অমনি পশ্চাৎ দিক হইলে দুই জন প্রহরী তাহার সম্মুখে উপস্থিত হইয়া বলিল, "কালবাঙ্গালীর এ পথে বেড়াইবার অধিকার নাই, তোমাদের জন্য ঐ বড় পথ পড়িয়া রহিয়াছে, যাও।"

কৃপানাথ বাবু সহসা চমকিত হইলেন, এ চিত্র যেন তাঁহার নিকট স্বপ্নবৎ বোধ হইতে লাগিল, ক্ষণকাল নিস্তব্ধ ভাবে থাকিয়া বলিলেন,— এ রাস্তায় আমাদের ভ্রমণের অধিকার নাই কেন?

প্রহরী ( চৌকিদার ) উত্তর করিল, কারণ জানি না, শীঘ্র যাও।

কৃপানাথ বাবু দেখিলেন, একটু দূরে দুটী বাঙ্গালী সেই রাস্তায়ই ভ্রমণ করিতেছেন, বলিলেন, ঐ যে বাঙ্গালী বাবুরা এই রাস্তায় রহিয়াছেন।

প্রহরী।--তোমার কাপড় পরিষ্কার নহে।

কৃপানাথ।—তাতে কি? আমিও ত বাঙ্গালী।

প্রহরী।—অধিক কথার দরকার কি, ঐ সার্জ্জন আস্‌তেছে, এখনই মার খেয়ে যেতে হবে।

কৃপানাথ বাবু সাহেব আসা পর্য্যন্ত একভাবে দাঁড়াইয়া রহিলেন। সাহেব আসিলে তাহার নিকট সকল কথা ভাঙ্গিয়া বলিলেন, সাহেব কর্কশস্বরে বলিলেন, "নেকালো হিয়াছে।"

কৃপানাথ বাবু নিতান্ত উগ্র প্রকৃতির লোক নহেন, তাঁহাকে দেখিলেই দয়া হয়। তিনি ভাবগতিক দেখিয়া আস্তে আস্তে সেই রাস্তা হইতে ফিরিলেন। অমনি চতুর্দ্দিকের সাহেবেরা হাতে তালি দিয়া উঠিল। কৃপানাথ বাবু মনে মনে ভাবিলেন, স্বদেশে যাহাকে বিদেশীর ন্যায় বাস করিতে হয়, তাহার নিকট মৃত্যু দুঃখের কি? মনে মনে প্রতিজ্ঞা করিলেন, হয় এই দৃশ্যকে রূপান্তরিত করিব, না হয় মৃত্যুই শ্রেয়ঃ।

দূরে এক খানি গাড়ীতে একটী ইংরেজ মহিলা বসিয়া এই ঘটনার আদি অন্ত নিরীক্ষণ করিলেন। কৃপানাথ বাবু নিতান্ত অপমানিত হইয়া যখন বড় রাস্তায় ফিরিয়া আসিলেন; তখন উক্ত মহিলার মনে অত্যন্ত দয়ার উদ্রেক হইল। তিনি কৃপানাথ বাবুর নিকট গাড়ী লইয়া যাইতে গাড়োয়ানকে বলিলেন, এবং আপনি বাবুর হাত ধরিয়া গাড়ীতে তুলিয়া উপবেশন করাইলেন। কৃপানাথ দুঃখে, রাগে, অপমানে চতুর্দ্দিক অন্ধকারময় দেখিতে লাগিলেন। উক্ত মহিলা আপন বাসস্থানে গাড়োয়ানকে গাড়ী হাকাইতে আদেশ করিলেন। গাড়ী বিদ্যুতের ন্যায় চলিল।

## তৃতীয় পরিচ্ছেদ।

---

### ভাই ভগ্নী।

হোসেনপুরের গঙ্গাগোবিন্দ গোস্বামীর কন্যাটী ৭ বৎসরের সময় বিধবা হইয়াছে। গোস্বামী মহাশয়ের একটী পুত্র এবং একটী কন্যা। পুত্রটী

বাল্যকাল হইতে ইংরাজি অধ্যয়ন করিতে আরম্ভ করেন; তাহার নাম বিজয়গোবিন্দ গোস্বামী। বিজয়ের মাতুলের যত্ন না থাকিলে কখনও তাহার বিদ্যাশিক্ষা হইত না, কারণ গোস্বামী বংশে যে দুই চারিটী লোক ইতিপূর্ব্বে ইংরাজি অধ্যয়ন করিতে প্রবৃত্ত হইয়াছিলেন, তাঁহারা সমাজে অশেষ প্রকার লাঞ্ছনা সহ্য করিয়া অবশেষে এক-ঘরে হইয়াছেন। গঙ্গাগোবিন্দ গোস্বামী একটু বিচক্ষণ লোক হইলেও, দেশের সকল লোকের বিরুদ্ধে কোন একটা কাজ করিতে তাঁহার ইচ্ছা ছিল না। এই কারণে, বিজয়গোবিন্দকে বাল্যকাল হইতে তাহার মাতুলালয়ে প্রেরণ করিয়াছিলেন; জানিতেন, বিজয়ের মামা বিজয়কে উপযুক্ত শিক্ষা দিতে ত্রুটী করিবে না। বিজয়ের মাতুল লোকনাথ উপাধ্যায় কলিকাতার কোন হউসে ১৫০৲ টাকা বেতনে চাকুরি করিতেন। যখন বিজয়ের ভগ্নী বিধবা হয়, তখন তিনি প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কলিকাতা প্রেসিডেন্সি কলেজে অধ্যয়ন করিতে ভর্ত্তি হইয়াছেন। বিজয় অতি উৎকৃষ্ট বালক, প্রবেশিকা পরীক্ষায় ১৮৲ টাকা বৃত্তি প্রাপ্ত হইয়াছেন। ভগ্নীর জীবনের এই দারুণ শোকচিহ্ন তাঁহার অন্তরে বিষবৎ দংশন করিল। তিনি দিবারাত্রি ভগ্নীর বর্ত্তমান অবস্থা ভাবিতে ভাবিতে মলিন এবং জীর্ণ শীর্ণ হইতে লাগিলেন।

গিরিবালা এখনও বালিকা, সে আনন্দে হাসে, আনন্দে বেড়ায়। তাহার নয়নের কোণে এখনও প্রভাত-নক্ষত্রের ন্যায় ঈষৎ হাস্য চমক চমকে খেলে। গিরিবালা পিতা-মাতার অত্যন্ত আদুরে মেয়ে; তাঁহাদিগের হৃদয়ে এই দারুণ শোক-শেল বিদ্ধ হইয়া অন্তরকে ক্ষতবিক্ষত করিয়াছে, কিন্তু তাঁহারা অতি সাবধানে এই দারুণ শোক গোপন করিয়াছেন। ভয় এই, পাছে তাঁহাদিগের ক্রন্দন দেখিয়া গিরিবালা কাঁদিয়া উঠে। তাঁহারা আর সব সহ্য করিতে পারেন, কিন্তু মেয়ের চখে জল দেখিতে পারেন না। গিরিবালার এখনকার সামান্য ক্রন্দন তাঁহাদের সহ্য হয় না; কিন্তু সমাজের ঘোরতর অত্যাচারে যে জন আজন্ম চক্ষুর জল ফেলিবার ব্রত গ্রহণ করিয়াছে, দুই চারিদিন, তাহার চখে জল পড়া না দেখিলে কি? কিন্তু হতভাগ্য পিতা মাতার মন তবু বুঝ মানে না; তাঁহারা মনে করেন, গিরি যদি আজ না কাঁদে, তবে কাল কাঁদিবে না, ক্রমে ক্রমে যখন সকল ক্ষত পুরিয়া যাইবে, তখন আর মোটেই কাঁদিবেই না। মূর্খ পিতা মাতা জানে না যে, সকল ক্ষত পুরিয়া যাইতে পারে, কিন্তু গিরিবালার জীবনের এই বিষম ক্ষত পুরিবার ঔষধ দেশে নাই।

গিরিবালার মুখহাসি ভরা, দেখিলেই বোধ হয় যেন একটী মৃণালে একটী পদ্ম ফুটীয়া রহিয়াছে। সে মুখখানি অতি পবিত্র, অতি নিষ্কলঙ্ক, দেখিলেই বোধ হয় গিরিবালার মুখখানি যেন বিধাতা বিশেষ ভাবে চিত্রিত করিয়া দিয়াছেন। এমন লোক নাই, গিরিবালাকে দেখিলে যাহার মনে ভালবাসার উদ্রেক না হয়। গিরিবালার এই পবিত্র ও সুন্দর দেহে একটী কালিমার রেখা পড়িল। বিধাতাও যদি সমাজের লোকের ন্যায় নিষ্ঠুর হইতেন, তাহা হইলে এই প্রস্ফুটিত কোমলকে একেবারে শোভাহীন করিতেন ;—গিরিবালার সৌন্দর্য্য অপহরণ করিতেন। কিন্তু বিধাতার নিয়ম অপরিবর্ত্তনীয় এবং ন্যায়দণ্ডে তুলিত। গিরিবালার সুখের দিন গিয়াছে, তবুও মুখের সে স্বর্গীয় সৌন্দর্য্য রহিয়াছে, তবুও মুখভরা হাসি মুখের সে সৌন্দর্য্যকে কত রঞ্জিত করিয়া রহিয়াছে! বিধাতার লীলা কে বুঝিবে !!

আজ কাল গিরিবালা যখন এ বাড়ী ও বাড়ী বেড়াইতে যায়, তখন কেহ কেহ দুই একটী কেমন কেমন কথা বলে। এক দিন সে হরিদের বাড়ী গিয়াছে, সেখানে বিপিনের স্ত্রী গিরিবালাকে দেখিয়া কাঁদিয়া উঠিল, গিরিবালা কিছু না বুঝিতে পারিয়া মায়ের নিকটে আসিয়া সে কথা বলিল। আর এক দিন সে রাস্তায় ছোট মেয়েদিগের সহিত খেলা করিতে গিয়াছে, সেখানে গিরিবালাকে লক্ষ্য করিয়া এক বৃদ্ধা বলিয়া গেল,—"বিধবা মেয়েটা আবার খেল্‌তে এসেছে।" গিরিবালা এ কথা শুনে এটু মর্ম্মে বেদনা পাইয়া মায়ের কাছে বলিল, মাতা বলিলেন যে, "এরূপ কথা সে আর কাহাকেও বলিয়া থাকিবে।" আর এক দিন খেলিবার সময়ে একটা মুখরা মেয়ে বলি,'না গিরি, তুমি আমাদের সঙ্গে খেল্‌তে এসো না, আমার মা বলেছেন তোমার সহিত খেলা কর্‌লে আমরাও বিধবা হব।" গিরিবালা একটু দুঃখিত হয়ে একথার উত্তর দিল,— "কেন ভাই, আমাকে এরূপ কথা বল কেন? আর কখন ত ওরূপ বল নাই?" তাহাতে সে বলিল,—মা বলেছেন, তুমি বিধবা হয়েছ।

গিরিবালা একথা শুনিয়া যত কষ্ট না পাইল, সঙ্গিনী মেয়েরা তাহার সহিত খেলিতে চাহিল না, ইহাতে তদপেক্ষা অধিক কষ্ট পাইল। সে তৎক্ষণাৎ বাড়ী আসিয়া মায়ের নিকট সব কথা বলিল। মাতা দেখিলেন, সকল কথা গোপনে রাখা বিষম দায় হইয়া উঠিল। তিনি তাঁহার স্বামীর সহিত পরামর্শ করিয়া ঠিক করিলেন যে, গিরিবালাকে আর পাড়ায় যাইতে দেওয়া হইবে না। এই প্রকারে এই বিদ্যুল্লতিকার ন্যায় সোণার গিরিবালা

গৃহ-পিঞ্জরে আবদ্ধ হইল। বাঙ্গালীর পবিত্র ও সরল মেয়ের স্বাধীনতা অতি শৈশবেই অপহৃত হইল।

বিজয়গোবিন্দ কলিকাতায় রহিয়াছেন, তিনি এ সকল কিছুই জানেন না। বিজয় যদি বাড়ী থাকিতেন, তবে কখনও প্রাণের যাতনা গোপন করিয়া রাখিতে পারিতেন না। এখন যে তিনি এ সকল চিত্র হইতে দূরে রহিয়াছেন, সেখানেও তাঁহার মনের ভাব গোপন থাকিতেছে না। বিজয় দিন দিন মলিন ও জীর্ণশীর্ণ হইয়া পড়িতেছেন। এক এক রাত্রিতে যেন এক এক সের রক্ত বিজয়ের শরীরে শুষ্ক হইয়া যায়। বিজয়ের বন্ধু বান্ধব বিজয়ের অবস্থা দেখিয়া নিতান্ত বিষণ্ণ হইলেন। বিজয়কে যাহারা বিশেষ রূপে জানিত, তাহারা বুঝিল, বিজয়ের পিতা, মাতার বিয়োগেও বিজয় এত কাতর হইবার ছেলে নহেন। বিজয় যদি পুরুষ না হইতেন, তবে বিজয়কে আজ প্রকৃত স্বামী-হারা সতী বলিয়া বোধ হইত। বস্তুত, ভাই ভগ্নী চিরকাল প্রাণে প্রাণে বাঁধা। উভয় সুখে দুখে এক-প্রাণ, এক-হৃদয়। মিলনের এমন সুন্দর শোভা আর কোথাও মিলে না। ভাই ভগ্নীর জীবন এক প্রণালী হইতে বহমান হইয়া যদি এক প্রাণের ন্যায় না হয়, তবে এ জগতে অভিন্ন হৃদয়ের অস্তিত্ব থাকিতে পারে কি না, গভীর সন্দেহ।

ক্রমে ক্রমে বিজয়ের মনের কথা সকলে জানিল। তখন সকলেই বিজয়কে শান্তনা বাক্য দ্বারা বুঝাইতে আরম্ভ করিল। কিন্তু যত দিন ভগ্নীর জীবন হইতে এই দারুণ শেল উঠিয়া না যায়, তত দিন বিজয় শান্তনা পাইবার নহেন। ভগ্নী গিরিবালার বর্ত্তমান অবস্থা বিজয়ের মানসিক পরিবর্ত্তনের এক প্রধান কারণ হইয়া উঠিল।

# চতুর্থ পরিচ্ছেদ।

## গ্রন্থকারের প্রতিজ্ঞা।

আমরা তিনটী চিত্রকে পরে পরে চিত্রিত করিলাম। এখন পাঠক এবং লেখক উভয়েই সঙ্কটে পড়িতে হইতেছে। আমরা দেখিতেছি, পাঠকগণ অপেক্ষাও আমরা মহা সঙ্কটে পড়িয়াছি;—আমরা এখন কোন্ কথা অগ্রে বলিব? পাঠকগণ হয়ত মনে করিতেছেন, লেখক কি অপ-

রিণামদর্শী, পূর্ব্বে কেন সতর্ক হইল না? ঠিক এক সময়ের তিনটী ঘটনা, আমরা কোন্‌টী রাখিয়া কোন্‌টী অগ্রে চিত্র করিব, পূর্ব্বেও বুঝিতে পারি নাই, এখনও বুঝিতে পারিতেছি না। পাঠকগণের পথ পরিষ্কার, কারণ প্রত্যেকের রুচি অনুসারে কেহ হয়ত বলিবেন, কৃপানাথের কি হইল, অগ্রে বলিলেই ভাল হয়; কেহ বলিবেন, সোণার প্রতিমা গিরিবালার পরিণাম কি হইল? আর কেহ বা বিরক্ত হইয়া বলিবেন, অসহায় যুবকদ্বয়কে নদী তীরে ফেলিয়া এ সকল রঙ্গ কেন? পাঠকগণের স্বীয় স্বীয় রুচি অনুসারে ভিন্ন ভিন্ন কথা বলিতে পারেন, কিন্তু আমরা সে রূপ পারি না; আমরা প্রত্যেকের মন রাখিয়া চলিব, এই প্রতিজ্ঞা করিয়া উপন্যাস লিখিতে প্রবৃত্ত হইয়াছি। আমরা জানি, এক জনের মন সন্তুষ্ট করিলে আমরা দুই জনের মন হারাই; এই অবস্থায় আমরা কোন্ দিকে যাইব, এ অতি কঠিন সমস্যা। কি প্রকারে আমরা এ সম্বন্ধে পূরণ করিতে সমর্থ হইব, বুঝিতে পারিতেছি না।

আমরা এখন উত্তম রূপে বুঝিতে পারিতেছি, উপন্যাস-লেখকগণের চিরপ্রতিজ্ঞা—প্রত্যেকের মন রাখিয়া চলা—আমরা রক্ষা করিতে পারিতেছি না। আধুনিক উপন্যাস-লেখকগণ মানব হৃদয়ের অভ্যন্তরে প্রবেশ করিয়া যেখানে দেখেন, সকলেরই মিলনের স্থান রহিয়াছে, সেই স্থান ধরিয়া প্রত্যেককে সন্তুষ্ট করিতে প্রবৃত্ত হন। তজ্জন্যই আমরা দেখিতে পাই, "উপন্যাস" এই কথা শুনিলেই পাঠকের মনে উদিত হয়,—ইহাতে প্রণয়ের মিষ্ট কথা আছে,—যাহাতে মানবের মন মোমের পুতুলের ন্যায় গলিয়া যায়, যাহাতে অঙ্গ অবশ হইয়া উঠে, সেই মধু-মাখা প্রণয়গীতি আছে। উপন্যাসের-পাঠকশ্রেণীর রুচি দিন দিন মলিন ও কলঙ্কিত হইয়া উঠিতেছে।

উপন্যাস-লেখকগণের নিকট আর একটী পথ পরিষ্কার। মানবের রুচি যে দিকে ধাবিত, সেই দিকে অগ্রসর হওয়া সর্ব্বাপেক্ষা সহজ। কিন্তু আমরা প্রায়ই এই দুইটী পথ লক্ষ্য করিতে পারি না। প্রেম মানবের একটী উৎকৃষ্ট ভূষণ, ইহার মমতা আমরা একেবারে পরিত্যাগ করিতে না পারিলেও, আমরা মানব মনের দুর্গতির সহিত গড়াইয়া পড়িতে শিখি নাই। মানব-হৃদয়ের যে ভূষণ গুলি সাধন-সাপেক্ষ, এবং যে গুলি না থাকিলে মানবে আর পশুতে কোন বৈষম্য লক্ষিত হইত না, আমরা মানবের সেই

ভূষণগুলিকে সর্ব্বাপেক্ষা হৃদয়ের সহিত ভালবাসি। কিন্তু প্রণয়-পীযূষ-পরিপূরিত, নীতি-বিৰ্জ্জিত স্রোতে বহমান সহস্র সহস্র যুবকের মন বর্ত্তমানে যে দিকে ধাবিত, আমরা সে দিকে কটাক্ষপাত করিতেও ভীত, স্তম্ভিত এবং অবসন্ন হই। যে দেশের অধিকাংশের লক্ষ্য কেবল ক্ষণস্থায়ী ভোগ বিলাসের প্রতি, যে দেশের অধিকাংশ লোক কেবল উত্তেজিত রিপুর বশবর্ত্তী হইয়া সমাজ এবং ধর্ম্মের কঠিন শৃঙ্খল ছেদন করিতে একটুও কুণ্ঠিত হয় না, সে দেশের বহমান স্রোতে অঙ্গ ঢালিয়া দেওয়া দূরে থাকুক, সে দেশের ভবিষ্যৎ ভাবিতেও আমাদের হৃদয় আতঙ্কে কম্পিত হয়। আবার অন্যদিকে যে দেশের শিক্ষিতশ্রেণী কেবল যশ মানের জন্যই কার্য্যক্ষেত্রে বিচরণ করিয়া থাকে, স্বার্থের কথা ভিন্ন যে দেশে অন্য বিষয়ে চিন্তা করিতেও লোক ভীত হয়,সে দেশের প্রচলিত মতের প্রতি সহানুভূতি প্রকাশ করা দূরে থাকুক, আমরা সে দেশের কাহিনী দুর্ব্বল স্মৃতিতে অঙ্কিত করিয়া রাখিতেও সঙ্কুচিত হই। তাই আমরা বলিতেছিলাম, আমরা ইচ্ছা করিয়া অতি কঠিন সমস্যা পূরণ করিবার ভার গ্রহণ করিয়াছি। বর্ত্তমান কাহিনীতে আমরা যে কি চিত্র করিব, সে বিষয়ে আমরা কিছুই প্রতিজ্ঞা করিতে পারিতেছি না; তবে দেশের প্রচলিত কতকগুলি আচার ব্যবহারের প্রতি তীব্র কটাক্ষপাত করিতে চেষ্টা করিব, তাহা এক প্রকার নিশ্চয়। আমরা যে আমি গুরুতর ব্রত গ্রহণ করিয়াছি, তাহা আমরাও বুঝিতে পারিতেছি। আমাদের অপেক্ষা কোন চিন্তাশীল, বহুদর্শী, এবং প্রতিভাশালী লোক যদি এই ভার গ্রহণ করিতেন, আমাদের সুখের সীমা থাকিত না। দেশের বর্ত্তমান অবস্থায় হিতৈষীগণের আচরণে আমরা হৃদয়ে অত্যন্ত আঘাত পাইয়াছি, এবং এ বিষয়ে আমরা যাহা কিছু সংগ্রহ করিতে পারিয়াছি, তাহা প্রচার করা একান্ত কর্ত্তব্য বলিয়া এবং এই কার্য্যে আর কেহই মনোযোগ দিতেছেন না বলিয়া আমরা এই কার্য্যে ব্রতী হইয়াছি। আমাদের শিক্ষা, জ্ঞান, এবং প্রতিভায় আমরা এ প্রকার কাহিনীতে বিশেষ রূপ কৃতকার্য্য হইতে পারিব, আমাদের সে অহঙ্কার নাই। তবে ভরসা এই, এ বিষয়ে যখন আর কোন প্রকার গ্রন্থ নাই, তখন হৃদয়মান পাঠকগণ ইহাকেই আদর করিতে পারেন। ইহা ভাবিয়াই আমরা এই গুরুতর কার্য্যে হস্তক্ষেপ করিয়াছি। আমরা পাঠকগণের সকলের মন রক্ষা করিতে পারিব, আমাদের সে আশা নাই। বরং এবার আমরা অনেকের তির-

স্কার, গালাগালি পুরস্কার পাইব, এ আশা আমাদের মনে জাগিতেছে। এই কঠিন ব্রত পালন করিবার সময়ে আমরা অনেক বন্ধুর মন হইতে বিদায় লইতে বাধ্য হইব, অনেকের ভালবাসার মায়া পরিত্যাগ করিতে বাধ্য হইব, তাহা আমরা বেশ বুঝিতেছি। কি করিব? ব্রুটস বহু শতাব্দী পূর্ব্বে কর্ত্তব্যের অনুরোধে অভিন্ন বন্ধুর বক্ষে আঘাত করিতে পারিয়াছিলেন। ম্যাট্‌সিনি দেশের জন্য পরম আরাধ্য পিতা মাতার হৃদয়েও দারুণ আঘাত করিতে বাধ্য হইয়াছিলেন। আমরা সেই মহাত্মাদিগের পদ-রেণু বহনে সমর্থ নই, কিন্তু কর্ত্তব্যের অনুরোধে বন্ধুবান্ধবের মুখশ্রী ভুলিতে পারিব না কেন, জানি না। ঈশ্বর যদি আমাদের জীবনের লক্ষ্য থাকেন, কর্ত্তব্য-বুদ্ধি যদি আমাদিগকে দেশের উন্নতি-সাধনের জন্য অনুপ্রাণিত করিয়া থাকে,এবং বিবেক ও ঈশ্বরের আদেশ যদি আমাদিগকে সৎপথে লইয়া যাইতে থাকে,তবে আমরা আর কিছু পারি বা না পারি,বন্ধুবান্ধবের ভালবাসা ভুলিয়া সত্য ঘোষণা করিতে পারিব, আশা আছে। তবে ইহা নিশ্চয় যে, আমরা পাঠকগণের মন রাখিয়া চলিতে পারিব না। এস্থলে একথা না বলিলে কপটতা প্রকাশ করা হয় যে, আমরা আমাদের আপন প্রণালী অনুসারে অগ্রসর হইব। এই প্রতিজ্ঞা শ্রবণ করিয়াও যদি কোন সহৃদয় পাঠক অনুগ্রহ করিয়া ধৈর্য্য ধরিতে সক্ষম হন, তবে তাঁহাদিগকেই কেবল আমরা হৃদয়ের সহিত এই হতাস হৃদয়ের প্রলাপ শ্রবণ করিতে অনুরোধ করি। যদি এই প্রকার কোন সহৃদয় ধৈর্য্যশীল পাঠক থাকেন, তবে তাঁকে ডাকিতেছি, দেশের বর্ত্তমান অবস্থার মধ্যে অনুপ্রবেশ করুণ। এদেশের বর্ত্তমান শোচনীয় অবস্থায় যদি কোন সহৃদয় ব্যক্তি অন্তরে আঘাত পাইয়া থাকেন, তবে তাহাকেও আমরা আহ্বান করি, কারণ এ কাহিনী পাঠে সমদুঃখী ব্যক্তির হৃদয়ে একটু সান্ত্বনা লাভ হইতে পারে। আমরা সরল ভাবে, সরল অন্তরে কতক পাঠককে বিদায় লইতে অনুরোধ করিয়া এবং আর কতককে আহ্বান করিয়া আমাদের কাহিনী লিখিতে প্রবৃত্ত হই।

# পঞ্চম পরিচ্ছেদ।

## কৃষক ও কৃষকের বাড়ী।

যে কৃষক আমাদের অসহায় যুবকদিগের দুঃখে দুঃখিত হইয়া, আষাঢ় মাসের বৃষ্টি মস্তকে করিয়া দিবা দুপ্রহরের সময়, অতি দূরে বৈদ্য আনিতে গিয়াছিল, তাহার নাম ঈশান মণ্ডল। ঈশান মণ্ডলের বয়স ৩০বৎসরের অধিক হইবে না। ঈশানের পরিবারের মধ্যে স্ত্রী, একটী পালিতা কন্যা, এবং একটী মাত্র পুত্র। আর পরিবারের মধ্যে গুটিকতক গরু, দুখানি ঘর,এবং আর কয়েকটী কলা গাছ। গৃহসামগ্রীর মধ্যে কয়েকখানি থাল, দুটী ঘটী, কয়েকখানি মৃৎপাত্র, এবং জলপানের জন্য কয়েকটী নারিকেলের মালা। যে সময়ের কথা বলা হইতেছে, সে সময়ে জমিদারদিগের অত্যাচারে কৃষকের ভিটার মাটি পর্য্যন্ত উচ্ছিন্ন হইত। কয়েক বৎসর পর্য্যন্ত শস্য না হওয়ায় এবং জমিদারের অত্যাচারে ঈশান ভয়ানক কষ্টের সহিত যুদ্ধ করিতে প্রবৃত্ত হইয়াছে। গৃহে যে কিছু দ্রব্যাদি ছিল, তা সকলি প্রায় একে একে বিক্রয় করিয়া জমিদারের উদর পূরণ করিয়াছে। ঈশানের বাড়ীর অবস্থা বিশেষরূপ পরীক্ষা করিয়া দেখিলে মনে সন্দেহ হয় যে, এত দরিদ্রতার সহিত সংগ্রাম করিয়াও কি লোক জীবিত থাকিতে পারে? ঈশানের আর কিছুই সম্বল নাই, কিন্তু হৃদয়ের যে একটু দয়া এবং পরোপকারে যে একটু প্রবৃত্তি ছিল, তাহাই আজ পর্য্যন্ত ঈশানকে জীবিত রাখিয়াছে; নচেৎ এতদিন ঈশান ও তার পরিবার মরণের কোলে ঢলিয়া পড়িত।

ঈশান বাড়ী পরিত্যাগ করিবার পূর্ব্বেই স্ত্রীকে বলিয়া গিয়াছিল যে, বাবুদিগকে বিশেষ যত্ন করিও। আমাদের যুবক যখন রোগীকে কৃষকের বাড়ীতে তুলিয়া আনিলেন, সেই সময় হইতেই কৃষক-পত্নীর একান্ত যত্ন দেখিতে পাইলেন। কৃষক-পত্নী আপন দ্রব্যাদির অপ্রতুল জানিয়া এবাড়ী ওবাড়ী হইতে অতি অল্প সময়ের মধ্যে আহারের সামগ্রী,—ভাল তণ্ডুল, ঘৃত, দুগ্ধ, ডাইল প্রভৃতি সংগ্রহ করিল। যুবক কৃষক-পত্নীকে সেবা শুশ্রূষার জন্য অত্যন্ত ব্যস্ত দেখিয়া বলিলেন,—আমাদের নৌকায় সকলি আছে, তোমার সে জন্য কষ্ট পাইতে হইবে না।

সমস্ত দিন পর সন্ধ্যার সময় রোগীর অবস্থা একটু ভাল বোধ হইতেছে; যুবক রোগীর পার্শ্বে বসিয়া আবশ্যকমত সেবা শুশ্রূষা করিতেছেন। দেখিতে দেখিতে রাত্রি এক প্রহর অতীত হইল, তখন নৌকা হইতে এক জন মাঝী আসিয়া রোগীর পার্শ্বে বসিলে যুবক আহার করিতে নৌকায় গমন করিলেন।

রাত্রি ক্রমেই গভীর ও নিস্তব্ধ হইয়া আসিতে লাগিল। অল্পক্ষণ হইল বৃষ্টি থামিয়াছে, কিন্তু এখনও আকাশ পরিষ্কার হয় নাই,—আকাশভরা মেঘ, কত ব্যস্ততার সহিত দ্রুত চলিতেছে, ছুটিতেছে। দুই একটী নক্ষত্র একবার দেখা দিতে না দিতে আবার মেঘের ক্রোড়ে লুক্কায়িত হইতেছে। অতি অল্প সময়ের মধ্যেই যুবকের আহার-কার্য্য সমাধা হইল; তিনি আহারান্তে ছইয়ের উপরে বসিয়া ক্ষণকাল চিন্তায় নিমগ্ন হইলেন। দুটী চিত্র তাঁহার মনের মধ্যে দৃঢ়রূপে অঙ্কিত হইয়াছে;—এই দুটী মধুর ছবির কথা ভাবিতে ভাবিতে তিনি ক্রমে যেন অবসন্ন হইয়া পড়িলেন; এই সময়ে "আপনি উপরে আসুন" এই কথাটী অতি মৃদু ভাবে তাঁহার কর্ণে প্রবেশ করিল। তিনি চাহিয়া দেখিলেন—কৃষকের পালিতা কন্যা। কৃষক-পালিতা কন্যার মলিন বেশ, কারণ অবস্থায় তাঁহাকে মলিন করিয়াছে;—কিন্তু মন অত্যন্ত শান্ত ও বিনয়ী। শিক্ষিত এবং অশিক্ষিত স্ত্রীলোকদিগের মধ্যে আমাদের যুবক এপ্রকার শান্ত এবং ধীর প্রকৃতির মেয়ে আজ পর্য্যন্ত আর দেখেন নাই। এই কন্যাটীর বিষয়ই তিনি পূর্ব্বে ভাবিতেছিলেন; তৎসঙ্গে আর একটী সমদুঃখী মলিন যুবকের কথা মনে জাগিতেছিল। ডাকের পর সে চিত্র ভুলিয়া যুবক নৌকা হইতে তীরে অবতরণ করিলেন। কৃষক কন্যা অগ্রে এবং তিনি পশ্চাতে পশ্চাতে চলিলেন।

যুবক জিজ্ঞাসা করিলেন;—আমাকে ডাক্‌তে এসেছ কি জন্য?

কৃষক-কন্যা বলিলেন,—রোগী আপনাকে ডাক্‌ছেন।

যুবক।—তিনি কি চোক্ মেলেছেন?

কৃষক-কন্যা—হাঁ, এই কতক্ষণ হ'ল তিনি চোক্ মেলেছেন, তিনি দুই একটী কথাও বল্‌ছেন।

এই সময়ে সহসা যেন চতুর্দ্দিকে লোক আগমনের শব্দ হইল, "এদিকে এদিকে" এই শব্দ নৈশাকাশ ভেদ করিয়া চতুর্দ্দিকে ধ্বনিত হইল।

যুবক অত্যন্ত বিস্মিত হইলেন, তিনি ইহার কারণ কিছুই বুঝিতে পারিতেছেন

না, কিন্তু কৃষক-কন্যা অত্যন্ত সশঙ্কিতা হইয়া যুবকের পার্শ্বে আশ্রয় লইয়া বলিলেন,—"আপনি আমাকে রক্ষা করতে প্রস্তুত হউন, পিতা বাড়ীতে নাই, না জানি আজ কি সর্ব্বনাশ উপস্থিত হবে।"

যুবক একথার অর্থ হৃদয়ঙ্গম করিতে সক্ষম হইলেন না,—বলিলেন, তুমি কি বিপদের আশঙ্কা কর্‌ছেছ?

কৃষক-কন্যা কাঁপিতে কাঁপিতে বলিলেন,—"জমিদার—জমিদারের অত্যাচার—অবিচার। প্রস্তুত হউন, দেখুন ঐ আসিল।"

যুবক বলিলেন,—ভয় কি—উপরে ঈশ্বর, নিম্নে রাজা,—ভয় কি তোমার?

কৃষক কন্যা।—আপনি সাবধান হউন,—এদেশে রাজা নাই,—এদেশে জমিদারই সর্ব্বে সর্ব্বা; সেদিন আমাদের গ্রামের পূর্ব্বধারের গ্রাম হইতে একজন জমিদার একটী ব্রাহ্মণের মেয়েকে জোর করে বিবাহ করেছে,—সে গোল আজও মেটে নাই; আপনি এ সকল পাড়াগাঁয়ের অবস্থা কিছুই জানেন না প্রস্তুত হউন। পুলিস জমিদারের টাকার বশ।

এই কথা বলা হইতে না হইতে লাঠিয়াল-শ্রেণী কৃষক কন্যা এবং যুবককে বেষ্টন করিয়া ফেলিল। এত অল্প সময়ের মধ্যে এই অসহায় যুবক এবং যুবতী লাঠিয়াল-শ্রেণীর দ্বারা বেষ্টিত হইল যে, যুবক কি কর্ত্তব্য, ইহাও ঠিক করিতে সময় পাইলেন না। সম্মুখে একটী ভদ্রবেশধারী লোক, লাঠিয়াল-শ্রেণীকে দাঁড়াইতে বলিয়া যুবককে সম্বোধন করিয়া বলিল,—"আপন মান লাএই প্রায়ন কর, নচেৎ আগে তোর প্রাণ লইতে আদেশ কর্‌ব।"

বাবু ঁ কৃষক-কন্যাকে আপনার পশ্চাতে রাখিয়া গম্ভীর স্বরে বলিলেন,—কি ীবনেশ্চ তোমরা এত রাত্রে এখানে আসিয়াছ, তাহা বুঝিতে পারিয়াছি। তুমি যদি এই দলের অধিনায়ক হও, তবে আমি বলি, অদ্য তোমরা পলায়ন কর; ঠিক জানিও, আমি থাক্‌তে কখনও তোমাদের মনের ইচ্ছা পূর্ণ হবে না।

এই কথা শুনিয়া উত্তেজিত জমিদার-যুবক ক্রোধে অধীর হইয়া উঠিলেন, বলিলেন,—তুই কেরে? এখনই তোর মস্তক ধূলিতে লুণ্ঠিত করব। এই বলিয়াই জমিদার-পুত্র যুবকের মস্তকে এক লাঠির আঘাত করিল। সে আঘাতে যুবকের মস্তকের চর্ম্ম ভেদ করিয়া শোণিত নির্গত হইতে লাগিল, কিন্তু যুবক তাহাতে কাতর না হইয়া দৃঢ়রূপে মুষ্টিবদ্ধ করিয়া জমিদার-যুবকের

নাসিকার উপরে সজোরে একটী বিষম আঘাত করিলেন। সে আঘাতে জমিদার-পুত্র চিৎকার করিয়া ভূমিতে পড়িয়া গেলেন। জমিদারের লাঠিয়াল শ্রেণী একত্র হইয়া তৎক্ষণাৎ যুবককে আক্রমণ করিল। এদিকে যুবকের ইঙ্গিতে পশ্চাৎ দিক হইতে কৃষক-কন্যা যুবকের নৌকায় পলায়ন করিলেন।

যুবক নিতান্ত অসহায় ভাবিয়া উচ্চৈঃস্বরে চিৎকার আরম্ভ করিলেন, কিন্তু গ্রামের কেহই সাহায্যার্থ আগমন করিল না। ইত্যবসরে জমিদার-পুত্র একটু স্থির হইয়া উঠিয়া দাঁড়াইলেন এবং ক্রোধ-কম্পিত-স্বরে আদেশ করিলেন,—ঈশানের বাড়ী লুঠ করিতে চল্, দেখি আজ কে আমাকে বাধা দেয়।

এই সময়ে যুবক একবার চক্ষুর নিমিষে দেখিলেন যে, প্রায় ২০০ লাঠিয়াল একত্রিত হইয়াছে। ইহাদিগকে বাধা দেওয়া নিতান্ত অবিবেচকের কার্য্য ভাবিয়া, যখন লাঠিয়ালের দল জমিদার-পুত্রের আদেশে ঈশানের বাড়ী লুণ্ঠন করিতে অগ্রসর হইল, তখন তিনি ফিরিয়া নৌকায় উঠিলেন; এবং কৃষক-কন্যাকে লইয়া নৌকা খুলিয়া নদীর অপর পারে যাইয়া পুলিশ ষ্টেসনের তত্ত্ব লইলেন। বলা বাহুল্য যে, সেই সময়েই তাহারা পুলিশে সংবাদ দিতে চলিলেন। এদিকে আমাদিগের রোগী এবং এক জন মাঝী কৃষকের বাড়ীতে রহিলেন।

জমিদার-পুত্র ক্রোধে অধীর হইয়া ঈশানের বাড়ীতে যাইয়া মার মার করিয়া পড়িল। আমাদের মাঝী বিপদের আশঙ্কা করিয়া রোগীকে কোলে তুলিয়া অন্য এক কৃষকের বাড়ীতে লইয়া চলিল। এদি[illegible] পল্লী[illegible] স্ত্রী আপন সন্তান কয়টীকে একত্র করিয়া পশ্চাৎ দ্বার দিয়া [illegible] যুবক[illegible] [illegible]। জমিদার-পুত্র বিনা বাধায় ঈশানের ঘর বাড়ী সমস্ত ভূমি[illegible] তবে ফিরিলেন।

## ষষ্ঠ পরিচ্ছেদ।

---

### ভাবী পথ।

ঘটনা মনুষ্য-জীবনে আশ্চর্য্য পরিবর্ত্তন আনয়ন করিয়া লোককে উন্নতির পথে লইয়া যায়। প্রভূত ক্ষমতা-সম্পন্ন রিয়েঞ্জি চতুর্দ্দশ শতাব্দীতে ইটালীতে স্বাধীনতার যে তরঙ্গ তুলিতে সমর্থ হইয়াছিলেন, উপন্যাস-লেখকের

কথা যদি সত্য হয়, তবে সে তরঙ্গ তুলিবার ক্ষমতা রিয়েঞ্জি অতি শৈশবে কনিষ্ঠ ভ্রাতার মৃত্যু-ঘটনা হইতে হৃদয়ে ধারণ করিয়াছিলেন। রিয়েঞ্জির সময়ে ইটালীর কি প্রকার দুর্দ্দশার সময়, তাহা ইতিহাস-পাঠক জ্ঞাত আছেন। আমরা যখন তদানীন্তনের ইটালীর দুর্দ্দশার বিষয় চিন্তা করি, তখন আমাদের শরীর রোমাঞ্চিত হয়। এই সময় কলোনা এবং আরসিনি নামক দুই সম্প্রদায়ের অত্যাচারে বিদেশের পদানত ইটালী যায় যায় হইতেছিল। ব্যভিচার, দস্যুবৃত্তি করিয়া ইহারা দুর্ব্বলদিগকে সর্ব্বদাই সশঙ্কিত রাখিত। এই সময়ে ইটালীর উদ্ধারকর্ত্তা রিয়েঞ্জি জন্ম গ্রহণ করেন। যখন তাহার বয়স বিংশ বৎসর অতিক্রম করে নাই, তখন তিনি তাহার কনিষ্ঠ ভ্রাতাকে এক স্থানে রাখিয়া স্থানান্তরে গিয়াছিলেন, প্রত্যাবৃত্ত হইয়া দেখিলেন, দস্যুর অস্ত্রাঘাতে তাহার ভ্রাতা মৃত্যু-শয্যায় শয়ান, শরীর রক্তে প্লাবিত। এই অবৈধ, অন্যায় এবং আইন-বিরুদ্ধ কার্য্যে তাহার হৃদয়ে যে শোকাগ্নি প্রজ্বলিত হইয়াছিল, যদি তাহা কালের সহিত নির্ব্বাপিত হইয়া যাইত, ইটালী তবে আজ রিয়েঞ্জির নামে গৌরবান্বিত হইত কি না, সন্দেহের বিষয়। বর্ত্তমান নব্যবঙ্গের অধিনায়ক বলিয়া যিনি আপনার গৌরবে আপনি মত্ত হইয়া উঠিতেছেন; আজ যাঁহার হৃদয় স্বদেশের জন্য ব্যাকুল, স্বদেশের উন্নতির কামনায় যাঁহার মস্তিষ্ক বিলোড়িত; ঘটনার পরাক্রম মানবকে জয় করিতে সক্ষম না হইলে, আজ তাঁহাকে সাহেব-বেশধারী গবর্ণমেন্টের একজন সামান্য কর্ম্মচারী বলিয়া এদেশের সকলে জানিত। এই প্রকার ঘটনা-বিঘ্ন মানবের পক্ষে পরম মঙ্গলের সোপান। কৃপানাথ বাবু ইডেন উদ্যানের নিকটে যে প্রকার অপমানিত হইলেন, তাহার জীবনের ভাবী উন্নতির উহাই সহায় হইল। কিন্তু এই সামান্য ঘটনাটী কৃপানাথ বাবুর জীবনে কি পরিবর্ত্তন আনয়ন করিল, তাহা স্পষ্ট করিয়া বিবৃত করিবার পূর্ব্বে আমরা কৃপানাথ বাবুর সংক্ষিপ্ত বিবরণ এস্থলে প্রদান করিব। কৃপানাথ বাবুর বাড়ী যশহরে, গ্রামের নাম আমাদের স্মরণ নাই এবং উপন্যাসের সহিত সে গ্রামের বিশেষ কোন সম্বন্ধ নাই। কৃপানাথ বাবুর তিন সহোদর, পৈতৃক বিষয় কিছু আছে। অনেক দিন হইল, কৃপানাথ বাবু বিশ্ববিদ্যালয়ে পরিচিত হইয়াছেন, কলিকাতায় তিনি যে বৎসর যে পরীক্ষা দিয়াছেন, তাহাতেই প্রথম কিম্বা দ্বিতীয় হইয়াছেন। ইনি ২০ বৎসরের সময় কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বি, এ, উপাধি প্রাপ্ত হন, এবং পর বৎসর

গল্‌ট ক্রাইষ্ট পরীক্ষায় উত্তীর্ণ হইয়া অধ্যয়নার্থ বিলাত যাত্রা করেন। বিলাতেও সুখ্যাতির সহিত অনেকগুলি পরীক্ষা উত্তীর্ণ হইয়া অবশেষে ব্যারিষ্টার হইয়া স্বদেশে আসিয়াছেন। কৃপানাথ বাবু বাল্যকাল হইতে সরল, বিনয়ী, ধর্ম্মপিপাসু ও অমায়িক বলিয়া পরিচিত। অধ্যয়নের তৃষ্ণা তাঁহাকে সর্ব্বদাই আড়ম্বর-শূন্য করিয়া রাখিত। বিলাতে যাইবার সময় তাঁহার বন্ধু বান্ধব বারম্বার বলিয়া দিয়াছিলেন, "যাও ভাই, পরিবর্ত্তনের স্রোতের মধ্যে, দেখ যেন স্বদেশী ধূতি চাদর খানিকে ভুলে এস না।" এবং তিনিও বাল্যকাল হইতে এ সকল বিষয়ে বিশেষ সতর্ক ছিলেন। বাল্যকাল হইতে বিশ বৎসর পর্য্যন্ত তাঁহার মনে দৃঢ় সংকল্প ছিল, কখনও স্বদেশের বেশ পরিবর্ত্তন করিবেন না ; এবং দেশের যাহা ভাল, তাহা সাধ্যানুসারে রক্ষা করিয়া চলিবেন। বিলাতে যাত্রা করিবার সময় তাহার হৃদ্‌কম্প উপস্থিত হইতেছিল, স্বদেশ, পরিবার, স্বদেশীয় বন্ধু বান্ধব পরিত্যাগ করিয়া যাইতেছেন, ইহাতে তাঁহার যত না কষ্ট হইতেছিল, কিন্তু পরিবর্ত্তনের স্রোতের মধ্যে অঙ্গ ঢালিতে যাইতেছেন ; ইহা প্রতি মুহূর্ত্তে মুহূর্ত্তে অন্তরে দারুণ আঘাত করিতেছিল। এই প্রকার চিন্তা মনে লইয়া তিনি বিলাতে গমন করেন; এদেশের পরম সৌভাগ্যের বিষয়, তিনি ধূতি চাদর পরিধান করিয়া দেশে প্রত্যাবৃত্ত হইয়াছেন, এই সংবাদটী সংবাদ পত্রে পাঠ করিয়া বিস্ময়াপন্ন হইয়া সকলেই কৃপানাথকে শত শত বার ধন্যবাদ প্রদান করিয়াছিল। কৃপানাথ বাবুর হৃদয়ের সৌন্দর্য্য আরো বৃদ্ধি পাইয়াছে ,—দুর্ব্বল মনে নৈতিক তেজের আধিপত্য পূর্ব্বাপেক্ষা আরো স্ফুরণ প্রাপ্ত হইয়াছে। তাঁহার মনে অধ্যয়নের তৃষ্ণা আরো প্রজ্জ্বলিত হইয়াছে ; পূর্ব্বের অবস্থা তিনি কিছুই ভুলিয়া যান নাই। বন্ধু বান্ধবের সহিত তিনি বিলাত হইতে আসিয়াও একাসনে বসিয়াই ভোজন করেন এবং ছাত্রদিগের বাসাতেই থাকেন। তাঁহার বন্ধুদিগের মধ্যে দুই একজন ধনাঢ্য ব্যক্তিও ছিলেন,তাঁহারা তাঁহাকে আপনাদের বাড়ীতে রাখিবার জন্য বিশেষ যত্ন করিয়াও কৃতকার্য্য হইতে পারেন নাই। তিনি দরিদ্র বেশে, দরিদ্র স্কুলের ছাত্রদিগের বাসাতেই থাকেন। তিনি কি কার্য্য গ্রহণ করিবেন,তাহা আজ পর্য্যন্তও ঠিক হয় নাই। বারিষ্টারি করিতে তাহার অভিমত নাই,কুসংস্কারই হউক বা সুসংস্কারই হউক, বাল্য কাল হইতে তাঁহার মনে ধারণা ছিল, উকিল এবং বারিষ্টার হইলে সৎপথে থাকা যায় না। এই সংস্কারের আধিপত্য অদ্যাবধিও

সমান ভাবে রহিয়াছে, তাঁহার বারিষ্টারি করিতে ইচ্ছা নাই; তাঁহার ইচ্ছা, কোন কলেজের শিক্ষকের পদে নিযুক্ত হন। আজ কাল অনেকানেক বড় লোক তাঁহাকে বারিষ্টারি করিতে পরামর্শ দিতেছেন, অনেকে বলেন,—এ পোষাক পরিত্যাগ কর, সংসারে মান সম্ভ্রম চাই, ধন চাই, যশ চাই, এ সকল বেশ পরিত্যাগ কর। কৃপানাথ বাবু এ সকল পরামর্শদাতাগণকে যথেষ্ট সম্মান করিয়া থাকেন, তজ্জন্য স্পষ্ট কথায় উত্তর দিতে চাহেন না, কিন্তু মনে মনে ভাবেন,—'যশ,মান,ধন চাই বলিয়া যদি দেশের মমতা পরিত্যাগ করিতে হয়, তবে এসকল কিছুই চাই না।' এই প্রকার ভাবে এক বৎসর চলিয়া গিয়াছে; কিন্তু অদ্যাবধিও তাঁহার ভাবী পথ পরিষ্কার হয় নাই। তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতা দেশে বিষয় কর্ম্ম লইয়া আছেন, তিনি কৃপানাথ বাবুকে আবার হিন্দু সমাজে গ্রহণ করিবার চেষ্টায় আছেন। ছোট ভাই এবার গিলক্রাইষ্ট পরীক্ষায় বৃত্তি পাইয়াছেন, তিনি এবার বিলাতে যাত্রা করিবেন। পাঠক প্রথম পরিচ্ছেদে যে দুইটী যুবককে দেখিয়াছেন; তাহার মধ্যে যেটী রোগী, সেইটীই কৃপানাথ বাবুর ভ্রাতা, নাম ব্রজনাথ ঘোষ। তাঁহার সহিত যে যুবকটী রহিয়াছেন, তাহার নাম বেহারিলাল রায়; ইহারা উভয়ে মিলিত হইয়া বেহারী লালের বাড়ী হইতে কৃপানাথবাবুদের বাড়ী যাইতেছিলেন। যে সময়ে কৃপানাথ বাবু ইডেন উদ্যানের পার্শ্বে অপমানিত হইলেন, সে সময়ে এই দুটী যুবক নদী তীরে ভয়ানক বিপদে পড়িয়াছেন; তাহা পাঠকগণ দেখিয়াছেন। কৃপানাথ বাবু অনিচ্ছা সত্বেও ইংরাজ মহিলার গাড়িতে উঠিয়া তাহার বাড়ীতে গেলেন; সেখানে উক্ত মহিলা কৃপানাথবাবুকে কি প্রকার ভাবে প্রবোধ দিলেন, তাহাই এক্ষণ বিবৃত হইবে। বলা বহুল্য যে, উক্ত মহিলা কৃপানাথ বাবুকে বিশেষ রূপ জানিতেন।

কৃপানাথ বাবুকে ইংরাজ মহিলা উপযুক্ত সম্মান সহকারে আপন গৃহে গ্রহণ করিলেন। কৃপানাথ বাবুর মনে যে সকল অপমানের কথা দৃঢ়বদ্ধ হইয়াছিল, তাহা দূর করিবার জন্য মহিলা যথেষ্ট যত্ন পাইলেন। কৃপানাথ বাবুর সহিত হিন্দু-জীবন এবং ইংরাজ-জীবনের অনেক প্রকার আলোচনা হইল। অবশেষে মহিলা বলিলেন,—"হিন্দু সমাজের আমুল সংস্কার চাই, কেবল যে বেশ এবং আহারের পদ্ধতি পরিবর্ত্তনের কথা বলিতেছি, তাহা নহে, সামাজিক রীতি নীতিও পরিবর্ত্তিত হওয়া উচিত। আমি ভরসা করি, অদ্যকার ব্যবহার আপনার জীবনের অনেক উন্নতি সাধন করিবে। আপনি

আর বিলম্ব না করিয়া বেশ ভূষা পরিবর্ত্তন করুন, তারপর আপনার স্ত্রীকে আনয়ন করুন, এবং সাহেব মহলে একটী বাড়ী ভাড়া করিয়া বারিষ্টারি করিতে আরম্ভ করুন। আপনি বলিতেছিলেন, আমি একা এ সকল করিলে কি হইবে? তা সত্য বটে, কিন্তু যাহা ভাল, তাহা একাকী বলিয়া উপেক্ষা করা কর্ত্তব্যপরায়ণ লোকের পক্ষে উচিত নহে। আপনি এ পথে অগ্রসর হইলে, আপনাকে অনুসরণ করিয়া সমস্ত দেশ এ পথে ফিরিবে।"

এ সকল কথা কৃপানাথ বাবু অতি গম্ভীর ভাবে বসিয়া শ্রবণ করিলেন। হিন্দু সমাজের আমূল সংস্কার প্রয়োজন, একথা তাঁহার মন বুঝিতেছে না,— দেশের সমাজ ছাড়িয়া একাকী এক পথে হাটিলে সকল দেশ তাঁহার পথ অনুসরণ করিবে, এ কথাও তাঁহার মন বুঝিতেছে না। কিন্তু তত্রাচ তাঁহার মন যেন কিছু নত হইয়া আসিতেছে। তিনি বুঝিলেন না, কিন্তু অজ্ঞাতসারে তাহার মনের মধ্যে একটু পরিবর্ত্তনের ইচ্ছা দেখা দিল। এই ইচ্ছার ফল কি হইল, তাহা কিছু দিন পরেই সকলে দেখিতে পাইল।

## সপ্তম পরিচ্ছেদ।

---

### টাকার চক্রান্ত।

যে রজনীতে কৃষকের বাড়ী লুণ্ঠিত হইয়াছিল, সময়ে সে রাত্রি পোহাইল। জমিদারের কর্ম্মচারীগণ অতি প্রত্যুষে চারিদিকে বাহির হইয়া পড়িল; চারিজন সর্দ্দার ঈশানকে গ্রেপ্তার করিতে ধাবিত হইল। থানার দিকে দুজন গোমস্তা প্রেরিত হইল। বেহারিলাল রায় মূর্খ, নচেৎ সে কখনও পুলিসে সংবাদ দিতে যাইত না। সে যদি মফঃস্বলের জমিদারের পরাক্রম ও একাধিপত্যের বিষয় কিছু জানিত, তবে কখনও এরূপ কার্য্যে প্রবৃত্ত হইত না। পরদিন যাহা যাহা ঘটিল, তাহা আমরা সংক্ষেপে বিবৃত করিতেছি।

ঈশান কবিরাজ লইয়া বাড়ী আসিতেছিল, পথিমধ্যে জমিদারে. লোকেরা তাহাকে গ্রেপ্তার করিল। পেয়াদারা বলিল—"পুণ্যাহ কিস্তি খাজানা আর বাকী থাকিবে না, হয় খাজানা চুকাইয়া দেও, না হয় অদ্য তোমাকে গ্রেপ্তার করিয়া লইয়া যাইব।" এই কথা শুনিয়া ক

দিকশূন্য ঈশান চতুর্দ্দিক অন্ধকারময় দেখিল; এই সকল ব্যাপারের মূল কি, কিছুই বুঝিতে না পারিয়া বড়ই উদ্বিগ্ন হইল। ঘরে ছেলে মেয়ের আহারের কিছুই নাই; অদ্য ঘটী বাটী বন্ধক দিয়া কর্জ্জ না পাইলে আর রক্ষা নাই, এ সকল ঈশান জানিত। ঈশানের অবস্থা এত শোচনীয় যে, রোজ আনে রোজ খায়। গত বৎসর যে কিছু শস্য উৎপন্ন হইয়াছিল, তাহা জমিদারের খাজানা ও সুদ দিতে, নায়েব গোমস্তার নজরানা, জমিদারের দর্শনি প্রভৃতি-তেই প্রায় শেষ হইয়াছিল, অবশিষ্ট যাহা ছিল, তাহা মহাজন আদায় করিয়া লইয়াছে। বাঙ্গালার অধিকাংশ কৃষকের দুরবস্থা যাঁহারা স্বচক্ষে দেখিয়াছেন, তাঁহারাই জানেন, কৃষকেরা কি প্রকার দারিদ্র্যের সহিত যুদ্ধ করিয়া দিন কাটায়। বিগত পৌষ মাষ পর্য্যন্ত ঈশান তিন শালি মাত্র ধান কর্জ্জ করে, চৈত্র মাসে সেই ধানের সুদ সমেত ৫ শালি ধান মহাজন আদায় করিয়া লইয়াছে। অবশিষ্ট যা কিছু ছিল, তাতে চৈত্র মাস গিয়াছে; বৈশাখ মাস হইতে আবার কর্জ্জ আরম্ভ হইয়াছে। জ্যৈষ্ঠ মাসে পুণ্যাহের কিস্তিতে ঈশানকে ৮৲ টাকা দিতে হয়, কিন্তু যার গ্রাসাচ্ছাদনেই কষ্ট, সে কি প্রকারে খাজানা দিবে? ঈশান এবৎসর প্রথমেই বিপদ গণনা করিয়াছে; কিন্তু সৎপথে থাকিয়া কত দিন জীবিত থাকা যায়, এটী কেবল ঈশানের পরীক্ষার বাকী ছিল। এবার বোধ হয়, সে পরীক্ষার ফলও প্রকাশ পাইবে।

পরদুঃখকাতর এবং আপন অবস্থা-পীড়নে বিষণ্ণ ও ম্লান ঈশানকে যখন গ্রেপ্তার করিল, তখন ঈশান বলিল, ভাই আমাকে একবার ছেড়ে দেও, আমি বাড়ী যেয়ে খাবার যোগাড় ক'রে দিয়া তোমাদের সহিত যাইব।

সর্দ্দারেরা বলিল,—আজ আর আমাদের হাত নাই।

ঈশান নিতান্ত অনুপায় বুঝিয়া বলিল,—পৌষ মাসে ধান পাইলে তোমাদিগের প্রতি কিছু বিবেচনা কর্‌বো, ছেড়ে দাও।

সর্দ্দারেরা বলিল, তা আজ কোন মতেই পারি না, আজ খুবই বল বর যাহাই বল, কিছুতেই কিছু হবে না, এখন চল। ঈশান অগত্যা কবিরাজ মহাশয়কে অনুরোধ করিয়া সর্দ্দারদিগের সহিত বন্দীভাবে চলিল। কবিরাজ দুঃখিত চিত্তে কৃষকের বাড়ী চলিলেন।

বেহারীলাল রায় এবং কৃষক-কন্যা রাত্রেই পুলিশে এজাহার দিয়াছিলেন। কিন্তু পুলিশ ভবানীকান্ত রায়ের একপ্রকার পোষ্য পুত্র; রজনীতে পুলিশ

কোন ক্রমেই আসিল না; পর দিন একথা ওকথা তুলিয়া বেহারীকে সন্তুষ্ট করিবার চেষ্টা করিতেছিল, এমন সময়ে জমিদারের লোক আসিয়া উপস্থিত হইল। জমিদারের লোকের সহিত যে পরশমণি ছিল, তাহা স্পর্শে পুলিশ আরো রূপান্তর ধারণ করিল; বেহারীকে বলিল, "তুমি যে অল্পবয়স্কা যুবতীকে বাহির করিয়া আনিয়াছ, তাহার অভিযোগ করিতে জমিদারের লোক আসিয়াছে; তুমি এখন অল্পে অল্পে পলায়ন কর; নচেৎ অত্যন্ত বিপদে পড়িবে।" বেহারী সকলি বুঝিতে পারিলেন। পুলিশ তাঁহার পক্ষ হইবে না, তাহা বুঝিতে বাকী রহিল না, কিন্তু এ প্রকার অত্যাচারের কি প্রতিশোধ নাই? দরিদ্র, অসহায় কৃষকদিগের কি বাঙ্গলায় মা বাপ নাই, ইহাদিগের জন্য কি ন্যায় বিচার নাই, এই সকল বিষয় ভাবিতে ভাবিতে দুঃখে বিহ্বল হইয়া পড়িলেন। বেহারীলাল থানার গৃহে বসিয়াছিলেন, কৃষককন্যা নৌকায় ছিল, বেহারী নানাপ্রকার প্রতারণা, অত্যাচার, ছলনা ও বঞ্চনার বিষয় ভাবিতে ভাবিতে অবসন্ন হইয়া পড়িতেছিলেন, এদিকে পুলিশের ইঙ্গিতে লোকেরা মেয়েটিকে ভয় দেখাইয়া লইয়া প্রস্থান করিল।

জমিদারের সহিত বিবাদ করিয়া প্রজা বাস করিতে পারে না। একথা ঈশান বিলক্ষণ জানিত; এই জন্য ঈশান সর্ব্বদাই সতর্ক থাকিত, প্রায় কখনও বিবাদ করিত না। কিন্তু জমিদারও এমনি নৃশংস যে, এমন নিরীহ প্রজার ভিটামাটি উচ্ছিন্ন করিতেও লালায়িত। ঈশানের সহিত এবার জমিদার ভবানীকান্ত রায় একটু ভদ্রভাবে ব্যবহার করিলেন। ভদ্র ভাবে ব্যবহার করিবার অনেকগুলি কারণ ছিল; প্রথমতঃ তিনি বিদেশীয় যুবক বেহারীলাল রায়ের প্রতি অত্যন্ত ক্রোধান্বিত হইয়াছিলেন; সে ক্রোধ ভয় হইতে উৎপন্ন হইয়াছিল। বেহারীকে জব্দ করা ভবানীকান্তের একটী প্রধান উদ্দেশ্য, কিন্তু ঈশানকে হাতে আনিতে না পারিলে, কোন ক্রমেই তাহা সফল হইতে পারে না। ইহা ভাবিয়া তিনি ঈশানকে বশ করিতে চেষ্টিত হইলেন। তিনি ঈশানকে বলিলেন, তোমার বাড়ীতে কাল যে যুবকটী একটী রোগীকে লয়ে এসেছে, সে ভয়ানক দাঙ্গাবাজ লোক, কল্য রাত্রে তোমার বাড়ী লুটে চিন্তামণিকে বাহির করে পলায়ন করেছে। আমি তাহাকে ধরিবার জন্য লোক পাঠায়েছি; কি হয় বলিতে পারি না। তোমার অবস্থার বিষয় আমি বেশ জানি, তোমার এই আশু বিপদের সময় পুণ্যাহের খাজনা আমি মাপ করিলাম, আর আজ এই ১০৲ টাকা তোমাকে দিতেছি; ইহা লয়ে তুমি

নালিস কর্‌তে যাও। ঈশান এসকল কথার কিছুই অর্থ বুঝিতে পারিল না। সে যুবকটীর মুখে যে প্রকার অমায়িকতা দেখিয়াছিল, তাহাতে যুবকটীকে এখনও এ প্রকার বিশ্বাসঘাতক বলিয়া মনে হইতেছেনা; কিন্তু জমিদারের এসকল কথা বলিবার কারণ কি, ইহা বুঝিতে না পারিয়া অত্যন্ত উদ্বিগ্ন হইল। ইত্যবসরে চিন্তামণিকে লইয়া লোক জন সকল আহ্লাদ প্রকাশ করিতে করিতে আসিল, কেহ বলিতে লাগিল ৫০০শত টাকা পুরস্কার চাই, কেহ বলিল ১০০০ টাকা। এই প্রকার আনন্দ-ধ্বনি করিতে করিতে লোকজন সকল উপস্থিত হইল। ভবানীকান্ত হর্ষে উৎফুল্ল হইয়া বলিয়া উঠিলেন, উদ্ধার হয়েছে, চিন্তামণিকে এনেছ, অবশ্য পুরস্কার পাবে। তারপর ঈশানকে বলিলেন, ঈশান, আর ভয় নাই। তোমার চিন্তামণিকে নৃশংসের হাত হইতে উদ্ধার করেছি, এক্ষণ তুমি নিঃসন্দেহ চিত্তে নালিশ কর্‌তে যাও।

ঈশান চিন্তামণির মুখ পানে তাকাইয়া দেখিলেন, চিন্তামণির দুনয়ন হইতে ধারাবাহী হইয়া জল পড়িতেছে। ঈশান মনে করিল, বিপদ হইতে উদ্ধার হইয়াছে বলিয়া আহ্লাদে জল পড়িতেছে; কিন্তু চিন্তামণির চক্ষের জল যে ঘোরতর আশঙ্কার পরিচায়ক, তাহা ঈশান বুঝিল না। চিন্তামণির সে চিত্র দেখিলে, বোধ হয় মেঘাবৃত চন্দ্রমা যেন মেঘ হইতে মুক্ত হইয়াই রাহুগ্রাসিত হইবার আশঙ্কায় কাঁপিতেছে। চিন্তামণির মুর্ত্তি,এই বিষাদ-প্রতিমা আর কখনও ফুটিয়া ফুটিয়া হাসিবে কি না, তাহা কে বলিতে পারে? মুখ ঈশান চিন্তামণির হৃদয়ের ভাব, মুখের বিরক্তি-চিহ্ন, বিষাদের কারণ কিছুই বুঝিতে পারিল না। সে আর মুহূর্ত্তকাল বিলম্ব না করিয়া যুবকের নামে নালিশ রুজু করিতে চলিল।

## অষ্টম পরিচ্ছেদ।

---

### ছায়া পথগামী।

বেহারীলাল যখন পুলিশের চক্রান্ত বুঝিতে পারিলেন, তখন আর বৃথা বিলম্ব না করিয়া তিনি কৃষকের বাড়ীতে ফিরিয়া আসিলেন। ব্রজনাথ সে

